## প্রকাশকের নিবেদন

'মণি-মঞ্জুষা গ্রন্থাবলী'র প্রথম গ্রন্থরূপে দেবেন্দ্রনাথ সেনের 'কাব্য-চয়নিকা' প্রকাশিত হল। এর কবিতাগুলি নির্বাচন করে দিয়েছিলেন পরম শ্রদ্ধাস্পদ মোহিতলাল মজুমদার মহাশয়। তবে যে কবিতা কয়েকটি 'পরিশিষ্টে'র অন্তর্ভুক্ত হয়েছে, সেগুলি সংযোজিত করেছি আমি নিজেই।

'মণি-মঞ্জুষা গ্রন্থাবলী' প্রকাশের উদ্দেশ্যটা কি, তা এখানে জানান আবশ্যক, মনে করি। 'scholarly edition' প্রকাশ 'মণি-মঞ্জুষা গ্রন্থাবলী'র উদ্দেশ্য নয়। সঙ্কলন-গ্রন্থ কোন দিনই কোন দেশের বিদ্বান ও বিদগ্ধ পাঠক-সমাজের প্রয়োজন মিটাতে পারে না—তাঁদের প্রয়োজন সম্পূর্ণ গ্রন্থ। কিন্তু সাধারণ পাঠকগণের, যাঁদের সময় ও সাধ্য উভয়ই পরিমিত, সঙ্কলন-গ্রন্থ বিশেষ কাজে লাগে। 'মণি-মঞ্জুষা গ্রন্থাবলী' সেই সাধারণ পাঠকদের জন্য।

গ্রন্থটি প্রকাশের ব্যাপারে আমি শ্রীযুক্ত সনৎকুমার গুপ্ত, এম-এ মহাশয়ের নিকট বিশেষ ঋণী। তাঁর সহায়তা সংগ্রহ করতে না পারলে এ পরিকল্পনা কিছুতেই রূপায়িত হতে পারত না। অধুনা প্রায়-অলভ্য কাব্যগ্রন্থগুলিকে বহু আয়াসে সংগ্রহ করে তিনি গ্রন্থখানির কপি তৈরী করেছেন, প্রুফ দেখেছেন, শেষ পর্যন্ত বইখানিকে সর্বাঙ্গসুন্দর করবার অভিপ্রায়ে তথ্য-সমৃদ্ধ কবি-পরিচিতিটি লিখে দিতেও আলস্যবোধ করেন নি।

গ্রন্থখানির মনোজ্ঞ প্রচ্ছদখানি এঁকেছেন উদীয়মান শিল্পী শ্রীপীযূষকান্তি রায়। মুদ্রণের ব্যাপারে ইণ্ডিয়ান ফোটো এনগ্রেভিং কোং-র কর্তৃপক্ষ—মাননীয় শ্রীযুক্ত মতিলাল বিশ্বাস ও শ্রীযুক্ত দ্বিজেন্দ্রলাল বিশ্বাস মহাশয়গণ—ও কর্মীবৃন্দ আমাকে নানাভাবে সহযোগিতা ও সহানুভূতির দ্বারা ধন্য করেছেন। প্রকাশনার ব্যাপারে বঙ্গভারতী গ্রন্থালয়ের কর্মী আমার বিশেষ স্নেহভাজন শ্রীমনোরঞ্জন রায় তার কর্তব্য-বহির্ভূত নানা কাজের ভার না নিলে আমায় বহু চিন্তা ও শ্রমভারে পীড়িত হতে হত। আর আমার সাহিত্যানুরাগিণী কন্যাগণ—বিজয়লক্ষ্মী, দীপলক্ষ্মী ও কাব্যলক্ষ্মী—এ বিষয়ে আমায় সতত উৎসাহিত না করলে এ গ্রন্থ সম্ভবতঃ অপ্রকাশিতই থেকে যেত। বইটির সুষ্ঠু অঙ্গ-সৌষ্ঠবের জন্য প্রধানতঃ তাদেরই শিল্পজ্ঞান ও সৌন্দর্যবোধ দায়ী।

*

# সূচী

## গোলাপ-গুচ্ছ



## অপূর্ব্ব ব্রজাঙ্গনা



## পরিশিষ্ট

# কবি-পরিচিতি

আনুমানিক ১৮৫৮ খ্রীষ্টাব্দে বর্তমান উত্তর প্রদেশের গাজিপুরে একটি সম্ভ্রান্ত পরিবারে দেবেন্দ্রনাথ সেনের জন্ম হয়। তাঁহার জন্মের দুই বৎসর পরে অক্ষয়-কুমার বড়ালের এবং তিন বৎসর পরে রবীন্দ্রনাথের জন্ম হয়। দেবেন্দ্রনাথের জন্ম-বৎসরে ঈশ্বর চন্দ্র গুপ্তের মৃত্যু এবং গিরীন্দ্রমোহিনী দাসীর জন্ম হয়। ভারতের অন্যতম জাতীয় অভ্যুত্থান 'সিপাহী বিদ্রোহ' দেবেন্দ্রনাথের জন্ম সময়েই সূচিত হয়। কাজেই দেবেন্দ্রনাথের জন্ম-সময় একটি যুগান্তরকারী ঘটনার সমাবেশ দেখা যায়।

দেবেন্দ্রনাথের পিতা লক্ষ্মীনারায়ণ সেন পাঁচটি নাবালক পুত্র ও তিনটি কন্যা সন্তান রাখিয়া অকালে পরলোকগত হন। দেবেন্দ্রনাথ তাঁহার কিছুদিন পূর্বে বিবাহিত হন। হালিশহর-নিবাসী মুন্সেফ মথুরামোহন গুপ্তের প্রথম কন্যা দেবেন্দ্রনাথের সহধর্মিণী। দেবেন্দ্রনাথের এই স্ত্রী অকালে মৃত্যুমুখে পতিতা হইলে কিছুদিন পরে দেবেন্দ্রনাথ দ্বিতীয়বার বিবাহিত হন।

এইরূপে প্রথমে পিতার, পরে প্রথমা পত্নীর মৃত্যুর পর দেবেন্দ্রনাথ দারুণ দুরবস্থায় পতিত হন। তখন বাধ্য হইয়া তিনি শিক্ষকের বৃত্তি গ্রহণ করেন এবং কনিষ্ঠ ভ্রাতা ও সংসারের ভার গ্রহণ করেন। ১৮৭২ খ্রীষ্টাব্দে পাটনা কলিজিয়েট স্কুল হইতে প্রথম বিভাগে এনট্রান্স পাশ করেন। ইহার পর ১৮৭৪ খ্রীষ্টাব্দে প্রেসিডেন্সী কলেজ হইতে এফ-এ পাশ করেন। উত্তীর্ণ ছাত্রদের মধ্যে তাঁহার স্থান ছিল একাদশ। ইহার পর ১৮৮৬ খ্রীষ্টাব্দে 'শিক্ষক হিসাবে' ইংরাজীতে দ্বিতীয় শ্রেণীর অনার্স সহ বি-এ পাশ করেন। ১৮৯৩ খ্রীষ্টাব্দে 'Private Student' হিসাবে এলাহাবাদ বিশ্ববিদ্যালয় হইতে এম-এ পাশ করেন। পরীক্ষোত্তীর্ণ ছাত্রদের মধ্যে তাঁহার স্থান ছিল ষষ্ঠ। এই বৎসর তাঁহার কনিষ্ঠ ভ্রাতা সুরেন্দ্রনাথ সেনও ( M. A. LLB. Justice Allahabad High Court ) এম-এ পরীক্ষা দিয়া প্রথম স্থান অধিকার করেন। তাঁহাদের সঙ্গে এম-এ পরীক্ষায় উত্তীর্ণ হন সুপ্রসিদ্ধ স্যার তেজবাহাদুর সাপ্রু মহাশয়। ১৮৯৪ খ্রীষ্টাব্দে তিনি এলাহাবাদ বিশ্ববিদ্যালয় হইতে এলএল-বি পরীক্ষায় উত্তীর্ণ হন। ইহাই দেবেন্দ্রনাথের বিশ্ববিদ্যালয়ের ছাত্র-জীবনের ইতিহাস। এলাহাবাদ

হাইকোর্টে কয়েক বৎসর বৃথা কালক্ষেপ করিয়া তিনি বুঝিলেন যে, আদালত তাঁহার স্থান নহে। তিনি জীবনের প্রারম্ভ হইতে শিক্ষকের বৃত্তি গ্রহণ করিয়াছিলেন। সেজন্য এই বৃত্তির প্রতি অনুরাগ বশতঃ একটি আদর্শ বিদ্যালয় প্রতিষ্ঠা করিতে যত্নবান হন। কলিকাতায় ১৯০০ খ্রীষ্টাব্দে স্যার আশুতোষ মুখোপাধ্যায়ের সহায়তায় 'শ্রীকৃষ্ণ পাঠশালা' নামে একটি আদর্শ হিন্দুছাত্র বিদ্যালয় প্রতিষ্ঠা করেন। নানা কারণে তিনি ইহার তত্ত্বাবধান করিতে পারিতেন না। তাঁহার প্রিয়তম ছাত্র ভবতারণ সরকার মহাশয় ইহার ভারপ্রাপ্ত প্রধান শিক্ষক ছিলেন। ১৯১২ খ্রীষ্টাব্দের মধ্যভাগে এই স্কুলের লভ্যাংশহিসাবে তাঁহার প্রাপ্য কিঞ্চিৎ অর্থ হস্তগত হয়। সেই অর্থদ্বারা সপ্তাহকাল মধ্যে নির্বিচারে এগারোখানি কবিতার বই একই সময়ে প্রকাশ করেন। জীবনে নানা ঘাত-প্রতিঘাত ও সংঘাতের মধ্যে জীবনযাপন করিয়া দেবেন্দ্রনাথ দেরাদুন শহরে ১৯২০ খ্রীষ্টাব্দের ২১শে নভেম্বর তারিখে মৃত্যুমুখে পতিত হন।

শ্রীসনৎকুমার গুপ্ত

# কাব্য-পরিচিতি

মধুসূদন দত্ত তাঁর লোকোত্তর প্রতিভাবলে বাংলা সাহিত্যে বৈচিত্র্যের এক প্লাবন এনেছিলেন। এক উপন্যাস ছাড়া সাহিত্যের এমন কোন বিভাগ সেকালে ছিল না, যাতে তাঁর প্রতিভার স্বাক্ষর অনুপস্থিত। নাটক-প্রহসন থেকে সুরু করে মহাকাব্য-গীতিকাব্য এমন কি সনেট পর্য্যন্ত তাঁর প্রতিভার স্বর্ণ-স্পর্শ লাভ করেছিল। তাঁর অব্যবহিত পরবর্তীকালে বাংলা সাহিত্যের ক্ষেত্রে তাঁর মত যুগন্ধর কোন কবি-পুরুষের আবির্ভাব হয় নি সত্য, কিন্তু ঐ কালে আমরা এমন কয়েকজন সাহিত্য-সাধকের সাক্ষাৎ পাই, যাঁদের সাহিত্য-কৃতি এককভাবে না হোক, সমষ্টিগতভাবে অন্ততঃ মধুসূদন-সৃষ্ট বাংলা কাব্যের ঐতিহ্যকে বাঁচিয়ে রাখতে সমর্থ হয়েছিল। এঁদের মধ্যে যাঁরা অনুসরণ করেছিলেন গীতি-কাব্যের ধারাটিকে, তাঁরা হচ্ছেন বিহারীলাল চক্রবর্ত্তী ও সুরেন্দ্রনাথ মজুমদার। আর যাঁরা চেষ্টিত হয়েছিলেন মহাকাব্যের ধারাটিকে প্রবহমান রাখতে, তাঁদের মধ্যে বিশেষভাবে উল্লেখযোগ্য হচ্ছেন হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায় ও নবীনচন্দ্র সেন। দুর্ভাগ্যের বিষয় এই যে, হেম-নবীনের সঙ্গে বাংলা সাহিত্যে মহাকাব্যের এই ধারাটির বিলুপ্তি ঘটেছে। উত্তরকালের বঙ্গবাণীর সেবকগণ হয়ত বুঝেছিলেন, 'মেঘনাদ-বধ-কাব্য' সৃষ্টির একটা ব্যতিক্রম মাত্র এবং বাঙালী প্রতিভা কোন ক্রমেই মহাকাব্য-অনুশীলনের উপযোগী নয়। হেম-নবীনের যথেষ্ট খ্যাতি ও জনপ্রিয়তা সত্ত্বেও, এই জন্যই বোধ হয়, দেবেন্দ্রনাথ সেন ও অক্ষয়কুমার বড়াল আপনাদের কাব্য-জীবন সুরু করেছিলেন অপেক্ষাকৃত কম খ্যাতিমান বিহারীলাল ও সুরেন্দ্রনাথের আদর্শে। মহাকাব্যের পথে তাঁদের অগ্রসর না হবার আরও একটা হেতু সম্ভবতঃ এই যে, বাংলা কাব্যের অনন্ত সম্ভাবনা যে গীতি-কাব্যের মধ্যেই নিহিত, ইতিমধ্যে রবি-কবির উদয়ে তা সুনিশ্চিতভাবেই অবধারিত হয়ে গিয়েছিল।

বাংলা গীতি-কাব্যের ঐতিহ্য অল্পদিনের নয়। বাংলা ভাষা যত দিনের, বাংলা গীতি-কাব্যও তত দিনের। এ ভাষার গোড়া-পত্তনই হয়েছিল গীতি-কাব্যকে আশ্রয় করে। 'চর্য্যাপদে' গীতি-কাব্যের সমস্ত লক্ষণই যে বর্তমান, একথা অনস্বীকার্য্য। তারপর বৈষ্ণব কবিগণ-রচিত 'পদাবলী-সাহিত্যে' এসে

বাংলা গীতি-কাব্য তার চরমোৎকর্ষ লাভ করল। কিন্তু এই সাহিত্যে মানব-জীবনের সুখ-দুঃখ, হর্ষ-বেদনার কোন ছবি বিশেষ একটা প্রতিবিম্বিত হয় নি। সেখানে আমরা নর-নারী জীবনের আশা-আকাঙ্ক্ষার যে অভিব্যক্তি দেখি, তা আদৌ এক একটা রূপক মাত্র। কৃষ্ণ-প্রেমে-বিগলিত ভক্তের হৃদয়াকূতিকে প্রকাশ করবার জন্যই পদাবলীকারগণ অবলম্বন করেছিলেন ঐসব রূপককে। বস্তুতঃ বৈষ্ণব-কাব্য রূপাশ্রয়ী নয়, সংস্কৃত কাব্যের মত রসাশ্রয়ী। যে-কাব্যের সংজ্ঞা হচ্ছে 'criticism of life' * 'পদাবলী-সাহিত্য'কে তার অন্তর্ভুক্ত করা কঠিন হবে। 'পদাবলী-সাহিত্যে'র পর থেকে প্রাক্-মধুসূদন যুগ পর্যন্ত বাংলা সাহিত্যে গীতি-কাব্যের উৎপাদন অপ্রচুর না হলেও 'great poetry'ত দূরের কথা 'good poetry'-র নাম বাচ্য উৎকৃষ্ট রচনা এর মধ্য থেকে খুঁজে বার করা সহজ হবে না। এই কালে উৎপন্ন বাংলা সাহিত্যের মূল্য 'historic estimate'-এর * দিক থেকে যতটা, 'real estimate'-এর * দিক থেকে ততটা নয়। কেননা 'the historical critic approaches literature as the manifestation of an evolutionary process in which all the phases are of equal value.'* বাংলা সাহিত্যের এই যুগটাকে যদি 'period of decadence' অভিধা দেওয়া যায়, তাহলে খুব বেশী একটা অন্যায় হবে বলে মনে হয় না। এর পর সার্থক গীতি-কাব্য হিসাবে যাঁর রচনার উল্লেখ করা যেতে পারে, তিনি হচ্ছেন মধুসূদন দত্ত। কিন্তু তাঁর প্রতিভা ছিল মূলতঃ 'epic'-প্রতিভা, কাব্যাদর্শও ছিল 'epic'-আদর্শ। ফলে বাংলা 'lyric' তাঁর হাতে পারল না যথোপযুক্ত পরিচর্য্যা লাভ করতে। অবশেষে এসে পৌছালাম যখন বিহারীলাল চক্রবর্ত্তী ও সুরেন্দ্রনাথ মজুমদারে, তখনি পেলাম প্রকৃত গীতি-কবির সাক্ষাৎ। কিন্তু এঁরাও যে সর্বতোভাবে 'epic'-মোহমুক্ত ছিলেন, তাও বলা যায় না। এঁদের কাব্যের দীর্ঘাকৃতি, সর্গ-বিভাগ ইত্যাদি এঁদের 'epic'-অনুরাগকেই সু-প্রমাণিত করে। এ প্রসঙ্গের অবতারণা করলাম এই জন্য যে, দেবেন্দ্রনাথ সেনকে বুঝতে হলে তাঁর অব্যবহিত-পূর্বে-অতিক্রান্ত যুগের সাহিত্য-কীর্তি সম্বন্ধে কিঞ্চিৎ অবধান প্রয়োজন। বস্তুতঃ কোন যুগের কোন সাহিত্য-কর্মই সম্পূর্ণভাবে পূর্ব-পর নিরপেক্ষ নয়।

---

* Matthew Arnold: Essays in Criticism, Second Series, The Study of Poetry.

* John Middleton Murry: Aspects of Literature, The Function of Criticism.

বিহারীলাল ও সুরেন্দ্রনাথ উভয়েই গীতি-কাব্যকার হলেও, এঁদের কবি-ধর্মে একটা মৌল পার্থক্য রয়েছে। বিহারীলাল করেছেন ভাবের অনুধ্যান, আর সুরেন্দ্রনাথ করেছেন বস্তুর উপাসনা। বিহারীলালের কাব্যে ভাবের প্রাধান্য, আর সুরেন্দ্রনাথ দিয়েছেন বস্তুকে গুরুত্ব। পরবর্তীকালের দুই কবি—দেবেন্দ্রনাথ সেন ও অক্ষয়কুমার বড়াল—এঁদের এক এক জনের অনুগামী হলেন। বিহারীলালের অনুসরণে অক্ষয়কুমার করলেন ভাব ও মন্ময়তার সাধনা, আর সুরেন্দ্রনাথের উত্তর সাধক হয়ে দেবেন্দ্রনাথ করলেন রূপ-সৌন্দর্য্যের পূজারতি। তবে সুরেন্দ্রনাথের সাক্ষাৎ অনুগামী হলেও দেবেন্দ্রনাথ মধুসূদনের প্রভাবকে একেবারে এড়াতে পারেন নি। 'অপূর্ব ব্রজাঙ্গনা' শুধু নামের দিক থেকে নয়, সুর-ঝঙ্কারেও 'ব্রজাঙ্গনার' অনুবর্তিনী।

দেবেন্দ্রনাথের কবি-ধর্মের স্বরূপটা বুঝতে কিন্তু আমাদের কষ্ট হয় না। নিজের কাব্যের মাধ্যমে তিনি নিজেই নিজের পরিচয় দিয়ে গেছেন। 'প্রকৃতি', 'কল্পনার প্রতি কবির উক্তি' প্রভৃতি কবিতাকে তাঁর কবি-জীবনের একটা 'confession' বলে ধরে নেওয়া যেতে পারে। প্রথমটিতে তিনি জানাচ্ছেন যে, তিনি রূপের পূজারী। আর দ্বিতীয়টি থেকে আমরা বুঝতে পারি যে, তাঁর কবি-কল্পনা মন্থরগামিনী নয়, বিদ্যুতের মত ক্ষিপ্রগতি। এই দ্বিবিধ গুণের সমাবেশে তাঁর কাব্য এক দিকে যেমন রূপ ও সৌন্দর্য্যের পূজারতি, অপরদিকে তেমনি বাধা-বন্ধহীন কল্পনার লীলা-বিলাসও বটে।

কিন্তু একটা কারণে আমি দেবেন্দ্রনাথের জন্য বাংলা সাহিত্যে একটু স্বতন্ত্র আসন দাবী করি। এই কারণটা কিন্তু তাঁর সৌন্দর্য্য-প্রীতি বা কল্পনার বিদ্যুৎগতি নয়। তার উৎস অন্যত্র। দেবেন্দ্রনাথের বিশেষ কৃতিত্ব এই যে, তিনিই প্রথম এতদিনের ভাব-লোক-বাসিনী বঙ্গ-কবিতা-সুন্দরীকে মেদিনীর এই পরুষ-কঠিন বেদীতে নামিয়ে আনতে পেরেছিলেন। যে সু দুর্লভ দুঃসাহসিকতা ভারতচন্দ্রে অবৈধ প্রেমের সম্ভোগলীলা-বর্ণনে অপচয়িত হয়েছিল, তাই-ই প্রেরিত করেছিল দেবেন্দ্রনাথকে বাঙালীর শান্ত-মধুর দাম্পত্য ও গার্হস্থ্য জীবনের এমন কয়েকটি স্নিগ্ধোজ্জ্বল চিত্র আঁকতে, যার মধ্যে বাংলা সাহিত্যে সর্বপ্রথম এই আমরা সেই সাহিত্যের সাক্ষাৎ পাই, যার সংজ্ঞা হচ্ছে 'criticism of life'। বাংলা কাব্যে 'romanticism'-এর প্রথম উদগাতা তিনিই। কিন্তু তাহলে কি হয়, তাঁর কাব্যের 'style'-টি কিন্তু 'classical'-ধর্মী। 'দেবেন্দ্রের চিত্তনন্দনের সুন্দরী কবিতা বধূ' 'তন্বী' হলেও ঈষৎ 'অলসগমনা'।

দেবেন্দ্রনাথের যে সৌন্দর্য্য-পূজার কথা, তাঁর কবি-ধর্মের অন্যতম বৈশিষ্ট্য বলে উল্লেখ করেছি, তাকে কিন্তু ইংরেজ কবি Keats-এর 'sensuous apprehension of beauty'-র* সঙ্গে সমগোত্রীয় করে দেখা সমীচীন হবে না। দেবেন্দ্রনাথের সৌন্দর্য্য-পূজা তাঁর আনন্দময় কবি-প্রাণের সহজ-সরল প্রকাশ। তাতে নেই বেদনার রক্তিম রেখা। কিন্তু Keats-এর সৌন্দর্য্য-প্রেম তাঁর জীবনের ব্যথা-বেদনার রক্তরাগে রঞ্জিত। তাতে রয়েছে তাঁর তরুণ প্রাণের মর্মরিত হাহাকার। দুঃখ-কষ্ট, ব্যথা-বেদনাই সাহিত্যে এনে দেয় অসীমের আভাস। তাই Keats-এর কাব্য অনন্ত-অসীমের ব্যঞ্জনায় পূর্ণ কিন্তু দেবেন্দ্রনাথের কাব্য পারল না সে ঊর্দ্ধলোকে পৌছাতে। দেবেন্দ্রনাথ জীবনটাকে দেখেছিলেন সত্য, কিন্তু এই জীবনটাকে ঘিরে রয়েছে যে একটা মহাশূন্যতার, মহাঅজানার রহস্যময় পটভূমি, ততদূর পর্য্যন্ত কিন্তু তাঁর দৃষ্টি যায় নি। তাই তাঁর দৃষ্টি পূর্ণ দৃষ্টি নয়, তা সীমিত, খণ্ডিত।

দেবেন্দ্রনাথের প্রায় সমস্ত শ্রেষ্ঠ কবিতাই প্রেম ও প্রীতির কবিতা। বলা বাহুল্য, এ প্রেম, এ প্রীতি পাশ্চাত্য 'courtship' নয়। এ প্রেম হিন্দু গার্হস্থ্য জীবনের দাম্পত্য-প্রেম—বিবাহিত পত্নীর প্রতি, রূপমুগ্ধ নয়, গুণমুগ্ধ স্বামীর অকুণ্ঠ শ্রদ্ধা ও কৃতজ্ঞতা-নিবেদন। বাঙালীর ঘরে ঘরে ঘরণীর বেশে যে স্নেহ-সেবা-পরায়ণা, ত্যাগে ও তিতিক্ষায় আত্মবিস্মৃতা নারী-প্রতিমা এই সেদিন পর্য্যন্তও নিত্য-বিরাজমানা ছিল এবং যা এখনো সম্পূর্ণ অদৃশ্য হয়ে যায় নি, বিগত যুগের কবিকুলকে তা শুধু মুগ্ধই করে নি, শ্রদ্ধা-বিনম্রও করে তুলেছিল। এই পত্নী-পূজা বাঙালী কবিদের যেন একটা অত্যাজ্য 'tradition'। সম-সাময়িক অক্ষয়কুমার ত বটেনই, পরবর্তীকালের প্রায় প্রত্যেক শ্রেষ্ঠ কবিই—যে যার দৃষ্টিভঙ্গী অনুযায়ী—এই নারী-দেবতার বন্দনা-গান গেয়ে যেন দায়মুক্ত হয়েছেন। যতীন্দ্রনাথ সেনগুপ্তের পরিণত বয়সের প্রায় সমুদয় উৎকৃষ্ট রচনাই এই পত্নী-পূজার অর্ঘ্য। এ প্রেম দেহজ ও দেহগত সন্দেহ নেই, কিন্তু তাহলে কি হয়, এর মধ্যে সমগ্র নারীজাতির প্রতি যে একটা গভীর শ্রদ্ধা ও সম্ভ্রম-বোধ প্রকাশ পেয়েছে, তাতে ঐ প্রেম আর দেহের গণ্ডির মধ্যে আবদ্ধ থাকে নি, দেহাতীত একটা মানসিক অবস্থায় উন্নীত হয়েছে।

প্রেমের কবিতার ঠিক পরেই দেবেন্দ্রনাথের অন্য যে কবিতাগুলি উল্লেখের দাবী রাখে, সেগুলি হচ্ছে তাঁর প্রকৃতি-বিষয়ক কবিতাবলী। নৈসর্গিক বস্তুর

---

* Sir Arthur Quiller-Couch.

প্রতি তাঁর একটা দুর্বার আকর্ষণ ছিল, বললে যেন সবটুকু বলা হয় না। ঠিক ঠিক বললে বলতে হয়, ওগুলির প্রতি যেন তাঁর একটা বিশেষ পক্ষপাত ছিল। তার প্রমাণ, তাঁর শ্রেষ্ঠ কাব্যগুলির নাম-করণ করেছিলেন তিনি বাংলাদেশের কোন-না-কোন ফুলের নামে।

দেবেন্দ্রনাথের আর একটি স্মরণীয় অবদান, তাঁর সনেটগুলি। একটা পরিতাপের বিষয়, মধুসূদনের প্রবর্তিত অন্যান্য সাহিত্যিক রূপ-কর্মগুলি পরবর্তী কবিদের দ্বারা যথেষ্ট পরিমাণে অনুশীলিত হলেও সনেটের প্রতি তাঁরা মোটেই আকৃষ্ট হন নি। তাঁদের কেউই লিখে যান নি একটা সনেট। অথচ সনেট যে একটা মূল্যবান সাহিত্যিক রূপ-কর্ম, তা সর্বজন-স্বীকৃত। যাই হোক, দেবেন্দ্রনাথে এসে আমাদের এই আক্ষেপের কারণ আর থাকে না। তিনি আমাদের নিখুঁত, নিটোল, রস-সম্পৃক্ত এমন কয়েকটি সনেট উপহার দিয়ে গেছেন, যা কোন দিন হারিয়ে যাবে বলে মনে হয় না। জাত-বিচারে দেবেন্দ্রনাথের সনেটগুলি 'romantic'-ধর্মী হলেও একেবারে সম্পূর্ণভাবে যে 'classical' সনেটের প্রভাব বিমুক্ত, তা বলা যায় না।

দেবেন্দ্রনাথ ইংরাজী সাহিত্যে বিশেষ ব্যুৎপন্ন ছিলেন, লিখেও ছিলেন কিছু কিছু কবিতা ইংরেজীতে,—তা সে কবিতার সাহিত্যিক মূল্য যাই হোক না কেন! কিন্তু ইংরেজী সাহিত্য ও সংস্কৃতির সঙ্গে ঘনিষ্ঠ যোগাযোগ তাঁকে তাঁর জাতীয় সাহিত্য-সংস্কৃতির প্রতি বিন্দুমাত্র শ্রদ্ধাহীন করে তুলতে পারে নি। এই যে জাতীয় সাহিত্য ও সংস্কৃতির প্রতি শ্রদ্ধা ও অনুরাগ এটা বঙ্গীয় কবি-গণের মধ্যে নজরুল ইসলাম পর্যন্ত অব্যাহত ধারায় চলে এসেছিল। কিন্তু যা বলছিলাম, হিন্দু-ধর্ম ও শাস্ত্রের প্রতি তাঁর আস্থা ছিল প্রগাঢ় এবং যখনি তাঁর জীবনে এসেছে কোন আঘাত, তখনি আশ্বাস ও সান্ত্বনার আশায় ছুটে গিয়েছেন তিনি ঐ ধর্ম, ঐ শাস্ত্রের কাছে। ধর্ম-বিষয়ক বহু কবিতাই তিনি লিখেছিলেন এবং যখন সেগুলি প্রকাশ করতে লাগলেন, তখন প্রাচীন মঙ্গল-কাব্যের অনুসরণে তাদের নামকরণ করেছিলেন 'হরিমঙ্গল' 'শ্রীকৃষ্ণমঙ্গল' ইত্যাদি। তবে এই শ্রেণীর কবিতা তাঁর প্রেম ও নিসর্গ-চিত্রের মত রসোত্তীর্ণ হয় নি।

রবীন্দ্রনাথের সম-সাময়িক হলেও রবীন্দ্র-প্রভাব থেকে নিজেকে প্রায় মুক্ত রাখতে তিনি বহুলাংশে সফলকাম হয়েছিলেন। প্রায় বললাম এই জন্য যে, অন্ততঃ একটি কবিতার সন্ধান পাওয়া যায়, যা দেবেন্দ্রনাথের উপর রবীন্দ্রনাথের

সুস্পষ্ট প্রভাব নিঃসংশয়ে সূচিত করে। কবিতাটির নাম 'রাধা'। এটি যে রবীন্দ্রনাথের 'বধূ' কবিতার অনুসরণে রচিত, তাতে সন্দেহ নেই। তবে সর্ববিধ অনুকরণের অদৃষ্টে যা ঘটে থাকে, এক্ষেত্রেও তাই ঘটেছে। কবিতাটি রসোত্তীর্ণ হয় নি। যাই হোক্, রবীন্দ্র-প্রভাব থেকে নিজেকে এরূপ মুক্ত রাখতে পারা খুব একটা তুচ্ছ বস্তু ত নয়ই, বরং বেশ খানিকটা শক্তিমত্তারই পরিচায়ক। কিন্তু দেবেন্দ্রনাথের প্রভাব যে পরবর্ত্তী কালের কবিদের কারও উপর পড়ে নি, তা নয়। অন্ততঃ একজনের নাম করা যেতে পারে, যিনি তাঁর দ্বারা সবিশেষ প্রভাবিত হয়েছিলেন। ইনি হচ্ছেন মোহিতলাল মজুমদার। মোহিতলালের কাব্যের 'style'-ত বটেই, এমন কি শব্দসম্ভারও দেবেন্দ্র-কাব্য থেকে প্রচুর পরিমাণে গৃহীত। মোহিতলালের বিখ্যাত 'নারীস্তোত্র' কবিতাটির প্রেরণাস্থল যে দেবেন্দ্রনাথের 'নারী-মঙ্গল', 'দুহিতামঙ্গলশঙ্খ' প্রভৃতি কবিতা, কবিতাগুলি পাশাপাশি রেখে পড়লেই চক্ষুষ্মাণ ব্যক্তিদের তা বুঝতে সময় লাগবে না। কেবল তফাৎ এই যে, প্রকাশভঙ্গীর দিক থেকে দেবেন্দ্রনাথে যা ছিল অপেক্ষাকৃত 'crude', মোহিতলালে তা হয়ে উঠেছে পূর্ণ 'refined'। ভাবের দিক থেকে কিছুমাত্র বিভিন্নতা নেই। তবে মোহিতলালের দেবেন্দ্র-প্রীতির যেটা জাজ্বল্যমান নিদর্শন, সেটা হচ্ছে এই যে, তিনি তাঁর প্রথম কাব্য-গ্রন্থের নাম-করণ করেছিলেন দেবেন্দ্রনাথের নামে। 'দেবেন্দ্রমঙ্গল' মোহিতলালের প্রথম কাব্যগ্রন্থ।

দেবেন্দ্রনাথের মৃত্যুর পর প্রায় অর্দ্ধ শতাব্দী অতিক্রান্ত হয়েছে। এই সুদীর্ঘ কালে বিশ্বের অন্য প্রগতিশীল সাহিত্যের মত বাংলা সাহিত্যেও নানা 'fashion'-এর ঢেউ এসেছে, গিয়েছে। কাব্যের আদর্শ পালটেছে, সেই সঙ্গে বদলেছে পাঠকের রুচিও। ভাষার 'diction' ও 'idiom'-ও অপরিবর্তিত থেকে যায় নি। কিন্তু যে কারণে প্রাচীন ইংরেজ কবি Chaucer-এর কাব্য আজও আধুনিক ইংরেজ পাঠককে আনন্দ-দানে অক্ষম হয় নি, সে কারণটি দেবেন্দ্র-কাব্যেও বর্তমান। অর্থাৎ তাঁর কাব্যের যেটা চিরন্তন আবেদন, সেটা আজও অম্লান হয়ে রয়েছে ঠিক আগেকার মতই। তাঁর কবিতাগুলি—বিশেষ করে তাঁর প্রেম-প্রীতি ও প্রকৃতি-বিষয়ক কবিতাগুলি—চিরযুগের কাব্যামোদী পাঠককে আনন্দ দিতে সক্ষম হবে, এ কথা পরিপূর্ণ প্রত্যয়ের সঙ্গেই বলা যায়।

শ্রীশ্যামসুন্দর মাইতি

## লাজ-ভাঙান

ঘোমটা খুলিবে না'ক ? থাক তবে বসি।
আমি করি কাব্য-পাঠ, যামিনী জাগিয়া !
একি ! একি ! চাঁপাগুলি গেছে বুঝি খসি ?
খোঁপা চাহে ফুলগুলি কাঁদিয়া, কাঁদিয়া।
আমি দিব ? কাজ নাই—পরশে আমার,
( আমি গো চঞ্চল বড় ! ) খুলিবে কবরী !
কুন্তলের ফুলদানি, আহা মরি মরি !
চাঁপাগুলি ফিরে পেয়ে, হাসিছে আবার !
এমন সুন্দর পান কে গো সেজেছিল ?
হাসিছ ? তোমারি কীর্ত্তি ? এ বড় অন্যায় !
তব ওষ্ঠ এত লাল ! পানের বাটায়,
আমা লাগি ভিন্ন পান কে বল আনিল।
"যাও—যাও"—সে কি কথা ? ধরি দুটি কর,
আমিও রাঙিয়া লই আপন অধর !

## দাও দাও একটি চুম্বন

দাও, দাও, একটি চুম্বন ;
বিছাইয়া দুটি ওষ্ঠে সোহাগের রুচি পাখা,
দাও, দাও, প্রাণময়ি, ত্রিদিব-অমিয়-মাখা,
একটি চুম্বন !
আকুল ব্যাকুল হ'য়ে, আত্মা মোর বাহিরিয়ে,
করুক তোমার করে সর্ব্বস্ব অর্পণ।
দাও, দাও, একটি চুম্বন।

পশে যবে রবিকর পদ্মের উরসে,
উজল কনক সেই শিশির-পরশে,

লাজ-রক্ত-শতদল প্রাণবৃন্ত টল টল,
সর্ব্বস্ব বিলায়ে ফেলে চিত্তের হরষে।
তেমতি, তেমতি তুমি, বৈশাখী চুম্বনে চুমি,
লও, লও, ( আঁখি মোর আসিছে মুদিয়া ! )
প্রাণের মদিরা মম গণ্ডূষে শুষিয়া।

দাও, দাও, একটি চুম্বন—
মিলনের উপকূলে, সাগর-সঙ্গমে,
দুর্জ্জয় বানের মুখে, দিব ভাসাইয়া সুখে
দেহের রহস্যে বাঁধা অদ্ভুত জীবন !
দাও, দাও, একটি চুম্বন।
আর এক,—একটি চুম্বন।

তোমার ও ওষ্ঠ দুটি বাসন্তী যামিনী জাগি,
পাতিয়াছে ফুলশয্যা বল গো কাহার লাগি ?
দাও, দাও একটি চুম্বন।
নববধূ আত্মা মোর, লাজুক, লাজুক ঘোর
চক্ষু বুজি, মাথা গুঁজি, করিবে শয়ন !
দাও, সখি ! মদির চুম্বন।
দাও, দাও, একটি চুম্বন।

পুষ্পময়, স্বপ্নময়, তোমার ও ভালবাসা,
কবিতা-রহস্যময়, নীরব তাহার ভাষা,
তোমার ও মদির চুম্বন।
কপোত কপোতী-সনে
মগ্ন মৃদু কুহরণে,
থাকে যথা, সেইরূপে পরামর্শ করি,
তব ওষ্ঠ মম ওষ্ঠ উঠুক কুহরি !

## আমি কে?

এক যে বিধবা আছে এ দেশের মাঝে,
তাহারি মুরতি মোর হৃদয়েতে রাজে!
পাটল অধরে তার,
চঞ্চল ধূসর কেশে
ডুবায়ে তুলিকা ঘন, আঁকি আমি ছবি—
অতি ক্ষুদ্র বাঙ্গলার কবি।

এক যে কুলীন-কন্যা আছে বাঙ্গলায়,
আশার প্রদীপ ধরি, জীবন কাটায়!
দেহ-মালঞ্চের তার,
অর্ঘ্যপুষ্প ঝ'রে যায়!
হে দেবতা! কোথা তুমি?—আঁকি সেই ছবি-
ক্ষুদ্র আমি, বাঙ্গলার কবি।

এক যে সধবা আছে, কোলে পিঠে যার
শিশু-স্মর রেখে গেছে ফুল-ছবি তার!
সীমন্ত-সিন্দূরে তার,
চরণ-অলক্ত-রাগে,
ফলাইয়া নবরাগ আঁকি আমি ছবি—
চির-দুঃখী বাঙ্গলার কবি।

এক যে শেফালি আছে, হেরি যার হাস
যৌবন-নিকুঞ্জে মোর চির মধু-মাস!
দাঁড়ায় চটুল দাসী,
শেফালির তলে আসি—
ওরো চক্ষে দেব-হাসি! আঁকি সেই ছবি—
দীন দুঃখী, বাঙ্গলার কবি।

গ্রামের এ কূলে কূলে, প্রাণের অশ্বত্থ-মূলে,
যত দিন বহিবে জাহ্নবী,

খোকারে লইয়া বুকে,
প্রিয়ারে আলিঙ্গি সুখে,
বুক পুরি, রঞ্জিব এ ছবি—
ক্ষুদ্র আমি, বাঙ্গলার কবি।

তোমরা সকলে গেলে,
আমারে একেলা ফেলে,
স্বদেশের মায়া ভুলে!—অরণ্য-অটবী
এখনো এ দেশ নয়!
—এখনো জাহ্নবী বয়!
শরতে চাঁদনি হাসে!—আঁকি সেই ছবি—
দীন দুঃখী, বাঙ্গলার কবি।

## ভুল

এ কি নয়নের ভুল!—হইয়ে আকুল,
এলোচুলে, পরি' এক আটপৌরে শাড়ী,
থাক যবে, দুই কাণে দুটি ক্ষুদ্র দুল,
দুই হাতে চারিগাছি চুড়ি বেলোয়ারি,—
এ কি গো আঁখির দোষ! হেন বোধ হয়,
বারাণসী চেলী তব শ্রীঅঙ্গে ঝলকে!
ঝকমকে সিঁতি, কাঞ্চী, কঙ্কণ, বলয়;—
জলন্ত জোনাকি-পাতি ফুটন্ত অশোকে
এ কি নয়নের ভুল! বুঝিবারে নারি,
ফুটন্ত গোলাপ তুমি, অথবা মুকুল!
তুমি কি মহিমময়ী বর্ষীয়সী নারী,
অথবা জনক-গৃহে বালিকা চটুল!
নিশীথে, উজ্জলরূপে, হয় দিবা-ভুল;
দিবসে, শর্ব্বরী ঘোর, এলাইলে চুল!

## দুটি কথা

কেহ বলে, পূর্ণশশী প্রিয়ার আনন ;—
সুরভি সুবাস কোথা হিমাংশু-হিয়ায় ?
কেহ বলে, প্রিয়ামুখ বিদ্যুৎ-বরণ ;—
সুকুমার জ্যোৎস্না কোথা বিদ্যুৎ-বিভায় ?
কেহ বলে, প্রিয়ামুখ ফুল্ল কমলিনী ;
ব্রীড়ার বিক্ষেপ হায়, কমলে কোথায় ?
কেহ বলে উষা সম উজ্জ্বল-বরণী ;—
আলাপী চাহনি কোথা গোলাপী উষায় ?
সাদাসিদে লোক আমি, উপমার ঘটা
নাহি জানি ; নাহি জানি বর্ণনার ছটা !
যদি কিছু থাকে মোর কবিত্ব-বড়াই,
অবাক্— ও মুখ হেরে,—সব ভুলে যাই !
এই দুটি কথা আমি বুঝিয়াছি সার —
'চুম্বন-আস্পদ' মুখ প্রিয়ার আমার !

## প্রিয়তমার প্রতি

নয়নে নয়নে কথা ভাল নাহি লাগে,—
আধ গ্র্যাস জল যেন নিদাঘের কালে !
চারিধারে গুরুজন ; চল অন্তরালে ;
দোঁহার হিয়ার মাঝে কি অতৃপ্তি জাগে !
কে যেন গো কাণে কাণে কহিছে সোহাগে—
"আন থালা ; ক্ষুদ্র এই কলার পাতায়,
এক রাশ শেফালিকা কুড়ান কি যায় ?"
শুধু নয়নের দৃষ্টি ভাল নাহি লাগে !
বন্দী হ'য়ে সনেটের ক্ষুদ্র কারাগারে,
কাঁদে যথা সুকবিতা, গুমরে গুমরে,

মনোদুঃখে, ঘোমটার জলদ-আঁধারে,
তোমার ও মুখ-শশী কাঁদিছে কাতরে ;—
ছাদে চল ; মুক্ত বায়ু ; অদূরে তটিনী ;—
দ্রৌপদীর শাড়ী সম সচন্দ্রা যামিনী !

## খোঁপা-খোলা

খোঁপাটি দিয়েছে খুলে ;—এই দোষ ওর ?
খোকারে বোলো না কিছু এ মিনতি মোর !
দেখ সখি চুলগুলি
শ্রীঅঙ্গে পড়েছে ঝুলি,—
দোলায়ে অলকাবলী খেলে বায়ু চোর !
ভূমিতে লুটায় আসি,
কেশের ঐশ্বর্য্যরাশি,—
শিহরি, মেদিনী হয় পুলকে বিভোর !
কেন ওরে মিছে ব'ক ?
আমার মিনতি রাখ—
সোহাগিনি, শোভার যে নাহি আজ ওর
খোঁপাটি দিয়েছে খুলে এই দোষ ওর ?

মধুমাসে ছোটে অলি,
হ'য়ে মহা কুতূহলী,
ঠিক যেন তোর ওই চাহনি ডাগোর ;—
সারি সারি ব'সে ধীরে,
অশোক-চম্পক-শিরে ;—
কবির আঁখিতে বহে হরষের লোর !
খোঁপাটি দিয়েছে খুলে এই দোষ ওর ?

শ্রাবণে দিক্‌-সুন্দরী,
বিজুরি-লতিকা ধরি,
কুসুম তুলিয়া লয় ভরিয়া আচোর

আদর সোহাগ করি,
ঘননীল নীলাম্বরী,
বরিষা পরায় তারে, দিয়া তারে কোর!
খোঁপাটি দিয়েছে খুলে, এই দোষ ওর?

জলভারে ক্লান্ত হ'য়ে
কাদম্বিনী পড়ে নুয়ে;
শিহরি মেদিনী হয় পুলকে বিভোর!
আমার মিনতি রাখ,
আজি এলোচুলে থাক;—
খোকারে বোলো না কিছু, এ মিনতি মোর!
খোঁপাটি দিয়েছে খুলে, এই দোষ ওর?

## নিরলঙ্কারা

বিনোদিনি, চাবি তব গিয়াছে হারায়ে?
এই দেখ, আমি তাহা পেয়েছি কুড়ায়ে!
কষিত কাঞ্চন জিনি,
তোর ও তনুয়া খানি!
তাহে কেন অলঙ্কার দিবিরে চাপায়ে?
দিব না, দিব না চাবি, দিব না ফিরায়ে!
আহা ও ময়ূরীর পুচ্ছে,
আহা ও ফুলের গুচ্ছে,
কাজ নাই, কাজ নাই, অলক্ত মাখায়ে!

নাহি শবদের ছটা,
নাহি উপমার ঘটা,
তবু চিত্ত গীতি-কাব্যে ফেলেছি হারায়ে!
আজি শুভ্র দেহে থাক,
আমার মিনতি রাখ;
চির-তৃষিতের তৃষা দাও গো মিটায়ে!

অবিষাদে, মনোসাধে,
নগ্ন সৌন্দর্য্যের হ্রদে,
দাঁড়াব বজনি আজি, আকণ্ঠ ডুবায়ে!

প্রকৃতি পেতেছে শয্যা, কুহক ছড়ায়ে,—
নিজ হস্তে পারিজাত, মন্দারে ফুটায়ে!
করি কত সন্তর্পণ,
করি কত প্রাণপণ,
প্রকৃতি পেতেছে শয্যা, পুরুষে চেতায়ে!
আপনা বিলায়ে আর আপনা বিকায়ে!
এটা সেটা আনি হায়,
মোহন ফুল-শয্যায়
কেন চাস্, পাগলিনি, রাখিতে ছড়ায়ে?

অবোধ! এ গৃহস্থালী কে দিল শিখায়ে?
আজি এ মিনতি রাখ,
কিছু ওতে রেখ না'ক!
রাতি হ'ল আঁখি মোর আসিছে জড়ায়ে—
ও তোর ফুলশয্যায় পড়িব ঘুমায়ে!

## আমি

ফেলিয়া দিয়াছি বাসি মালতির মালা—
চম্পক-অঙ্গুলিগুলি ঘুরায়ে, ঘুরায়ে,
গাঁথিছ বকুল-হার বিনায়ে বিনায়ে!
শেষ না হইতে মালা, ওই দেখ, বালা,
তোমার অলক-গুচ্ছ হ'য়েছে উতলা!
মালা গাঁথা হ'লে শেষ, পাইবে সম্পদ,
তাই-বুঝি উরসের যুগ্ম কোকনদ,
সরসে নলিনী সম হ'য়েছে চঞ্চলা?

আমিও কুসুম, সখি ; সারাটি যামিনী,
সঞ্চিয়াছি তব লাগি, রূপ ও সৌরভ !
লভিতে এ পুষ্প-জন্মে বিভব, গৌরব ;
হ্যাদে দেখ, কি উতলা হ'য়েছি স্বজনি !
চিকণিয়া গাঁথিতেছ বকুলের মালা ;—
আমারেও ঐ সাথে গেঁথে ফেল বালা !

## বিধবার আরসী

বিধবার আর্সি খানি প'ড়ে আছে এক পাশে ;—
কালি-ঝুল মাখিয়া শরীরে।
মনে পেয়ে ঘোর ব্যথা, চুপে চুপে কহে কথা,
মনোদুঃখে গুমরে গুমরে ;—
"সধবা আছিল যবে, এ মুখ নেহারি মোর
কতই সে পাইত গো সুখ ;
আমার এ সরসীতে, ফুটিত গো অরবিন্দ,
তার সেই টুকটুকে মুখ।

গিয়াছে সোহাগ জানা—বোঝা গেছে ভালবাসা,
এ ধরায় কেহ কারো নয় ;
ছ'মাস চলিয়ে গেল, একবারো নাহি এল,
দেহ মোর কালি-ঝুলময়।
ভুল—ভুল ?—'সখী' নয়, সে মোর 'সতীন' হয়,—
সব কথা বুঝিয়াছি আমি ;
যামিনী হ'য়েছে ভোর, ভেঙ্গেছে স্বপন ঘোর,
—একদিনে দু' সতীনে হারায়েছি স্বামী।"

## যাদুকরি! এত যাদু শিখিলি কোথায়?

১

যাদুকরি, এত যাদু শিখিলি কোথায়?
বিজলা-মোহিনী বেশে, কথা ক'স হেসে হেসে,
জহরির দোকানের পট খুলে যায়!
কোহিনুরে, কোহিনুরে, আলো যে উথলি পড়ে!
ছড়াছড়ি ইন্দ্রনীলে, হীরায় মুক্তায়!
যেখানে দাঁড়াস তুই, জাতি; বেল, মল্লী, যুঁই
ফুটে ওঠে; পারিজাত শাখায় শাখায়;
সহসা মালঞ্চ রাজে গৃহ-আঙ্গিনায়!
শাখী নাচে, পাখী নাচে, কুহু-শব্দ প্রতি গাছে,
সারা গৃহ হয় সারা সৌরভ-নেশায়!
হেরি ও মোহন ভেল্,
ভুলে গেছি বুদ্ধি খেল্,
মলিন তারার ভাতি চাঁদনি-নিশায়;—
যাদুকরি, এত যাদু শিখিলি কোথায়?

২

মনে নাই? সেই নিশি,
অন্ধকার দশ দিশি,
জলদে চপলা চাহে বিকট বিভায়,
সোহাগে বাহুর ডোরে, বাঁধিলি আমায়!
সুখ-খিন্ন হ'ল প্রাণ;
ক্ষণে মোর হ'ল জ্ঞান
আমি যেন ডুবে আছি জাগ্রত-নিদ্রায়,
বাসন্তী যামিনী-কোলে, ফুল্ল জোছনায়!
জ্ঞানরুদ্ধ হ'ল রোধ
পরক্ষণে হ'ল বোধ,
চম্পকে, কমলদলে শিরীশ-শয্যায়
আছি আমি; হাসি মোর অধরেতে ভায়!

পাতিয়ে যাছুর কল,
এইরূপে প্রতি পল
কাটাইলি; তুই যবে আইলি হেথায়,
সেই দিন যামিনীর হ'য়েছে বিদায়!
নিশায় কোকিল গায়,
কমল মুচকি চায়,
যামিনীতে কোলাকুলি উষায় উষায়!
যাছুকরি, এত যাছু শিখিলি কোথায়?

৩

যাছুকরি, তুই এলি—
অমনি দিলাম ফেলি
টীকা ভাষ্য;—তোর ঐ চক্ষু দীপিকায়
বিদ্যাপতি মেঘদূত সব বুঝা যায়!
শব্দ হয় অর্থবান,
ভাব হয় মূর্ত্তিমান্‌,
রস উথলিয়া পড়ে প্রতি উপমায়!
যাছুকরি, এত যাছু শিখিলি কোথায়?

৪

শোকমুখে নিজ ঘরে,
শোক গেছে চির তরে;
পলাতক রোগ-দৈত্য ফিরিয়া না চায়;
প্রতি কক্ষে আশা-পরী;
হীরার অঙ্গুরী পরি,
অন্ধকারে, হাসি মুখে, প্রদীপ দেখায়!
যাছুকরি, এত যাছু শিখিলি কোথায়?

৫

আমার মলিন নেত্রে,
আমার শীতল গাত্রে,
কি অনল জেলে দিলি!—নিশায়-দিবায়,

সে পূত অগ্নির সেকে,
পাপ-চিন্তা, একে একে,
শুকান পল্লব সম দগ্ধ হ'য়ে যায় ;—
যাদুকরি, এত যাদু শিখিলি কোথায় ?

৬

ও যাদু-পরশে তোর
জড়িত রসনা মোর
বীণার ঝঙ্কার-ধ্বনি দিগন্তে বিলায় ।
হের দেখ সারি সারি,
জগতের নর-নারী,
অবাক, হর্ষিত নেত্রে, মোর পানে চায় ।
যাদুকরি, এত যাদু শিখিলি কোথায় ?

## তারপর

স্বামী গেল মরি !
—তার পর ?
তার পর, কেঁদে কেঁদে, ডাগর ডাগর আঁখি
লালে লাল করিল সুন্দরী !
—তার পর ?
তার পর, বুক বেঁধে, চাহিল বাঁধিতে ঘর ;—
চাহিল ভুলিয়া যেতে বিরহ দুঃসহ ;
—তার পর ?

তার পর, অতি কষ্টে, করিল অনেক চেষ্টা
দুষ্কর সংসার-যাত্রা করিতে নির্ব্বাহ !
—তার পর ?
তার পর, একা, হেথা স্বামী বিনে ঘর কন্না
লাগিল না ভাল !
—তার পর ?

তার পর, একদিন, "হা নাথ যো নাথ" করি
অনাথিনী জীবন ত্যজিল!
—তার পর?

তার পর, ধীরে ধীরে, স্বর্গ হ'তে পুষ্প-রথ
মর্ত্তে এল নামি।
তার পর, ভাগ্যবতী, বৈকুণ্ঠ-আবাসে গিয়া,
পাইল প্রাণের প্রাণ জীবনের স্বামী!

## কৌটার সিন্দুর

কেন আহা নিতে চাও কৌটার সিন্দুর!
সেই আঙ্গুলের দাগ কৌটা মাঝে লেগে থাক্,
অধরে লাগিয়ে থাক্ চুম্বন-মধুর;
কেন আহা নিতে চাও কৌটার সিন্দুর?

রঙে-রঙে ঘেঁষাঘেঁষি, রাগে-রাগে মেশামিশি,
থাক্ থাক্ নিওনা ও কৌটার সিন্দুর!
ও রাগ মিলায়ে যাবে, কৌটা বড় দুঃখ পাবে!
মিলন-মধুর হবে বিরহ-বিধুর!
কেন আহা নিতে চাও কৌটার সিন্দুর?

রেখে দে যতন করে;—দেখিস তখন
দুঃখিনীর হবে যবে অন্তিম-শয়ন।
অবাক হইয়ে যাবি, মনে কত ভয় পাবি,
সিন্দুরের কৌটা খোলে আপনা আপনি!
তাম্বুলের বাটা খোলে আপনা আপনি!

অধরে তাম্বুল-রাগ, ললাটে সিন্দুর-দাগ,
চলে যাবে উচ্চ কণ্ঠে গাহিয়ে রাগিণী,
তুহাদেরি মাঝ দিয়া বিধবা ভামিনী!

তোমরা সব এয়ো মিলে, কৌটা খুলে দিস্ ঢেলে ;
ললাটে সিন্দুর কৌটা দিস ভরপুর ;
আহা এবে থাক্ পড়ে কৌটার সিন্দুর।

## মলিন হাসি

বিশ্বের ঝঞ্ঝাট ক্লেশ যন্ত্রণার একশেষ,
উপমায় হারে তোর কাছে।
হায় রে মলিন হাসি, তোর চক্ষে অশ্রুরাশি
যত আছে, জগতে কি আছে ?
আছে কিরে কুঞ্জ গেহে, নিদাঘে লতায় দেহে
কীট-দষ্ট পুষ্পের বদনে ?
আছে কি তমাল-শিরে, উদাসী কালিন্দী-তীরে,
অস্তগামী মুমূর্ষু কিরণে ?
প্রাঙ্গণের প্রান্ত দেশে, আছে কি রে নিশিশেষে
পাণ্ডু-চন্দ্র-চন্দ্রিকা-বরণে ?
হায় রে মলিন হাসি, এত কেন অশ্রুরাশি ;—
তোর ওই কাঙ্গাল নয়নে ?

হায় রে মলিন হাসি, ওই তোর অশ্রু-রাশি,
কবির কি ভাব-ভরা কথা ?
নয় নয় ! সবি ফাঁকি,— সকলি রহিল বাকি !
মর্ম্মে গাঁথা মরমের ব্যথা।
এক দিকে রৌদ্র-হাসি, অন্য দিকে অশ্রুরাশি
ইন্দ্রধনু কি শোভা বিকাশে !
হায় রে মলিন হাসি— তোর কিন্তু অশ্রুরাশি
নেত্রপটে শ্মশান প্রকাশে !

সুখের বাসর-ঘরে সবে হুড়াহুড়ি করে,
সধবা ও কুমারীর দল ;

চুপে চুপে ধীরে আসি, তুইরে মলিন হাসি,
আধা হাসি,—আধা অশ্রুজল ;—
বিধবার পাণ্ডুমুখে, তিলমাত্র বসি সুখে
আবার করিস পলায়ন ;
হায় রে সে হাসি নয়, হাসির সে অভিনয় !
সিক্ত করে কবির নয়ন !

## উচ্চ হাসি

কুসুম কোমল আর জ্যোৎস্না-সুশীতল,
অতি স্নিগ্ধ, সুকুমার, তব মৃদু হাসি,
কি সুন্দর !—আমি কিন্তু বড় ভালবাসি
উচ্চ হাসি, উদ্বেলিত সঙ্গীত তরল !
মূর্ত্তিমতী রাগিণীর ভুজ-মেখলায়,
বাজি যেন উঠিয়াছে কঙ্কণ-কিঙ্কিণী !
হৃদয়ের কুঞ্জে, কুঞ্জে, বাসন্তী উষায়,
জাগি যেন উঠিয়াছে নূপুর-শিঞ্জিনী !
বিশ্বকর্ম্মা গড়িয়াছে কনক-মৃণালে,
তোমার হৃদয়-মাঝে প্রেমের পিয়ালা !
উর্ব্বশী রঙ্গিণী সম নাচে তালে তালে,
মোহিনী মদিরা কিবা, পিয়ালায় ঢালা !
অধরে গড়ায়ে পড়ে সুধা রাশি রাশি !
সুরার বুদ্‌বুদ বুঝি ওই উচ্চ হাসি ?

## নীরব বিদায়

নীরব বিদায় ও যে; নীরব বিদায় আহা,
নীরব বিদায় !

শব্দে বুঝাইতে যাই, অর্থের পাই না থাই
এ জগতে হায় হায় নীরব বিদায়
ভাষায় কি বুঝান গো যায়?
মুখে কথা নাহি ফোটে, ভাবগুলি কেঁপে ওঠে,
চঞ্চল সরসী-জলে শশি-বিম্ব প্রায়,
হায় ও যে নীরব বিদায়!

বৃথায় বৃথায় চেষ্টা, নীরব বিদায়
তুলিকায় ধরা কভু যায়?
দাসী আসি লয়ে যায়, সন্তানে তুলিয়ে হায়!
মা তাহার বার বার ফিরে ঘুরে চায়;—
—দৃষ্টি যেন পিছু পিছু ধায়!
অঙ্গ-যষ্টি অবিচল নেত্রে নাই অশ্রুজল,
বর্ণ নাহি মূরতি-রেখায়!
হায় ও নীরব বিদায়!

বৃথা চেষ্টা! এ জগতে নীরব বিদায়,
পুষ্পভ্রষ্ট সৌরভের প্রায়,
জননীর দৃষ্টি হয়ে বালকেরে সঙ্গে লয়ে
সন্তানের পাঠ-গৃহে ধায়!
'ভাসান্'—গঙ্গার ধারে রথ-যাত্রা হেরিবারে,
নয়নমণিরে মাতা সাজায়ে পাঠায়;
নিজে কিন্তু স্নেহময়ী, বাতায়নে বসি ওই
এক-মনে কি বস্তু ধেয়ায়!
চক্ষে অশ্রুজল নাই, কান্না নাই, ছায়া নাই,
ভাষায় ও বোঝান কি যায়?
হায় ও যে নীরব বিদায়!

তুমি কি ভেবেছ মনে, বিবাহ যামিনী
হলে পরে ভোর,

কন্যারে বিদায় দিতে, কন্যার জননী
ফেলে শুধু নয়নের লোর ?
না গো না, বরের মাতা তারো চিত্তে গুপ্ত-ব্যথা,
হয়ে থাকে, পুত্র যবে দুদিনের তরে,
যায় দূরে বধূ আনিবারে !

রসের আভাস নাই, ছন্দের বিকাশ নাই,
গান গেয়ে গাওয়া কি গো যায় ?
হায় ও যে নীরব বিদায় !
ভ্রান্তি ! ভ্রান্তি ! এ জগতে নীরব বিদায়,
ত্বকস্পর্শে ছোঁয়া কভু যায় ?
আশঙ্কায় চক্ষু বুজি, দুটি অন্ন মুখে গুঁজি,
ওই যুবা কার্য্যালয়ে ধায় !
প্রাণের যুবার তরে তাম্বুল লইয়া করে,
তরুণী যে দিতেছে বিদায়,
মর্ম্মে গাঁথা নীরব ভাষায়
জলে শশি-ছায়া প্রায়, বিদায় কি উপলায়,
তরুণীর নয়ন কোণায় ?
ও বিদায় কায়াহীন ! ও বিদায় ছায়াহীন !
বোঝা যায়, হিয়ায় হিয়ায় !
আকুলি ব্যাকুলি নাই, অধরে কাঁপুনি নাই,
ভাষায় ও বোঝান কি যায় ?
হায় ও যে নীরব বিদায় !

হেরে দেখ, একমাত্র সন্তান-রতন,
দূর দেশে যায় ;
অন্ন, অন্ন, অন্ন, চাই ; বিনা বাক্যে যায় তাই ।
ঘরে ঘরে এ কাহিনী দুঃখী বাঙ্গালায় !
পিতামাতা দেয় তারে নীরব বিদায় !
ফেলে না চক্ষের জল, পাছে হয় অমঙ্গল,
নীল অভ্র মগ্ন হয় ঘন জোছনায় !

শশী গেল অস্তাচলে, যামিনী শিশির-ছলে,
কাঁদিতে না পায়!
অধরে কালিমা নাই, নয়নে ভাবনা নাই;
ভাষায় ও বোঝান কি যায়?
হায় ও যে নীরব বিদায়!

## লক্ষ্ণৌর আতা

চাহি না 'আনার'—যেন অভিমানে ক্রুর,
আরক্তিম গণ্ড ওষ্ঠ ব্রজ-সুন্দরীর!
চাহি নাক 'সেউ'—যেন বিরহ-বিধুর
জানকীর চির-পাণ্ডু বদন-রুচির!
একটুকু রসে ভরা, চাহি না আঙ্গুর,
সলজ্জ চুম্বন যেন নব-বধূটির!
চাহি না 'পয়া'র স্বাদ! কঠিনে মধুর
প্রগাঢ় আলাপ যেন প্রৌঢ়-দম্পতির!
দাও মোরে সে জাতি সুবৃহৎ আতা,
থাকিত যা নবাবের উদ্যানে ঝুলিয়া;
চঞ্চলা বেগম কোন হয়ে উল্লাসিতা
ভাঙ্গিত; সে স্পর্শে হর্ষে যাইত ফাটিয়া!
অহো কি বিচিত্র মৃত্যু! আনন্দে গুমরি,
যেতে মরি রসিকার রসনা উপরি!

## গণিকা

'চল দেবি, স্বর্গে চল',—কহিলা নারদ,
হরির মধুর নাম বীণায় ঝঙ্কারি!
মহর্ষির রাতুল সে পদ-কোকনদ
নেহারি, গণিকা কহে নয়ন বিস্ফারি,—

'চারিধারে যমদূত ; ওই সারি সারি
অগ্নিকুণ্ড ; আমার সহিত এ ছলনা
কেন দেব ? মর্ত্তে আমি ছিনু বারাঙ্গনা ;
এ রৌরবে মোর সম নাহি পাপাচারী !'
কহে ঋষি 'মনে নাই ? সেই রঙ্গভূমি !
দ্রৌপদী-বস্ত্র-হরণ-অভিনয়-স্থলে,
"কোথায় শ্রীহরি" বলে ডেকেছিলে তুমি,
ভাসি গেল রঙ্গভূমি নয়নের জলে !
চল, চল, পুষ্পরথে আরোহি পুলকে,—
হরি নাম ব্যর্থ নয় গণিকারো মুখে।'

## যাব না, যাব না।

তুমি ত চলিয়া গেলে, দাসীরে একেলা ফেলে
তাহে খেদ নাহিক আমার।
শুধু এই খেদ নাথ, মৃত্যু বসি শিয়রেতে,
অভাগীরে ডাকে বার বার।

যাব না, যাব না—
এখন সময় মোর, হয় নাই হে মরণ,
সাধ মোর আছে বাঁচিবার।
ফুরায় নি সব আশা, এক ছাদ রোদ আছে,
কত মালা আছে গাঁথিবার !

যাব না, যাব না—
পাছে অভাগীর প্রাণে, যাতনা কি কষ্ট হয়
হায় সেই ঋষিব্রতধারী,
রোগে জর জর, তবু মুখ টিপি হাসিতেন,
লুকাতেন নয়নের বারি !

যাব না, যাব না—
সে যে এত করে গেল, সে যে এত সয়ে গেল,
আধা তার সহিলাম কই ?
দুই চারি একাদশী করি বহে অশ্রুবারি,
আমাতে আমি গো যেন নেই !

যাব না, যাব না—
সারাদিন তুমি নাথ, মাথে করি ঝঞ্ঝাবাত,
শেলসম নিষ্ঠুর বচন,
কর্ম্মক্ষেত্রে মোর তরে, বিসর্জ্জনে ক্ষীণ তনু,
আমারি কি সাধের জীবন !

যাব না, যাব না—
হাত তুলে হেসে হেসে, অমন—অমন করে,
হে মরণ, ডেক না, ডেক না—
আমারে পরাতে বাস, সাজাতে সুন্দরী সাজ,
সে সহিত কতই লাঞ্ছনা !

যাব না, যাব না—
পিরানে বোতাম নাই ! পাদুকাটি অর্দ্ধছিন্ন !
মোর হস্তে পরাত বলয়
বুকে ধরিত না সুখ ! আমারি কি যত দুখ,
ঠোঁট পরি দিন দুই ছয় !

যাব না, যাব না—
বৃথা এই জারি জুরি ! সাধ্বীর ছলনা-বাক্য,
বুঝে ওই হাসিছে মরণ !
যাই ! যাই ! হাত ধরে বুকেতে টানিয়া লও,
কোথা তুমি অমূল্য রতন ?
একি নাথ আজো তব অধরে মলিন হাসি,
মিসকালি সুবর্ণ তোমার !

এত নাথ খাটিয়াছ, শরীর ভাঙ্গিয়া গেছে !
শক্তি নাই কাছে আসিবার !
বল নাথ, বল বল, কোথায় বেঁধেছ ঘর ?
খাটিতে হবে না তোমা আর !
কোলে তুলি, বুকে ধরি, প্রাণনাথ, প্রাণধন,
মুছাইব নয়ন-আসার ;
ফুটাইব হাসিরাশি, অধরে তোমার,—
—সর্ব্বস্ব আমার !

## গান-শোনা

গেয়ে যাও, থেমনাক ; গেয়ে যাও গান ;
সাজে না তোমারে সখি মিছা অভিমান !
পিয়ে ও সঙ্গীত-মধু, আমার মানসী-বধূ,
আহ্লাদে উন্মুখ আজি, উর্দ্ধ করি কাণ !
বধিরতা সারিয়াছে, আত্মা মোর বুঝিয়াছে,
রূপ, রস, স্পর্শ, গন্ধ, একি উপাদান !
পুষ্প, জ্যোৎস্না, প্রেম, গান, এক সেতারের তান !
গেয়ে যাও, থেমনাক ; গেয়ে যাও গান ;
সাজে না তোমারে সখি মিছা অভিমান !

ওঠে পড়ে গীত ধারা, তরল রজত পারা !—
পুষ্পবনে একি রঙ্গ !—নির্ঝরের প্রাণ,
করে সখি ছুটাছুটি আহ্লাদে অজ্ঞান !
নামিছে পড়িছে ওই, উঠিছে, নামিছে ওই,
অতীতের মগ্নস্মৃতি বাহিয়া সটান !
নয়নে ত্রিদিব-নেশা, পুলক-বিহ্বল-বেশা
গেয়ে যাও, থেমনাক, গেয়ে যাও গান ;
সাজে না তোমারে সখি মিছে অভিমান !

আজি গো হয়েছে ধন্যা, সঙ্গীতের অন্নপূর্ণা!
পুষ্পবাস, পুতপ্রেম, মুরলীর তান,
অকাতরে, মুক্তকরে, করিছে প্রদান!
যত তব প্রাণ মাঝে, হাসি অশ্রু লেগে আছে,
উছলি উছলি আজি, আনিছে ও গান!
সুখ মৃদু কেঁদে উঠে, দুঃখ মৃদু হেসে উঠে—
গেয়ে যাও, থেমনাক; গেয়ে যাও গান;
সাজে না তোমারে সখি মিছে অভিমান!

কবে কোন্ সেফালীর, সৌরভে হয়ে অস্থির,
দোঁহে-দোঁহা করেছিনু প্রেমসুধা-দান;
কবে কোন্ যামিনীতে বসি বাতায়ন-পথে
করেছিলে তুমি সখি অভিমান-ভাণ;
কোন্ সে মাধবী-রাতে, ফুল-শয্যা ফুল-পাতে,
একটি চুম্বনে হল নিশি অবসান;
নয়নে ত্রিদিব নেশা, পুলক-বিহ্বল-বেশা,
বলে যাও সে কাহিনী; গেয়ে যাও গান;
সাজে না তোমারে সখি মিছা অভিমান!

## ডায়মনকাটা-মল

[ সেদিন শ্বশুর বাড়ী গিয়াছি। রাঙাদিদির সহিত গল্প করিতেছি; এমন সময়ে, নিমন্ত্রণ খাইয়া বাড়ীর তিন বধূ ও বাড়ীর কন্যা ( আমার গৃহলক্ষ্মী ) ঝমর্ ঝমর্ ঝমাং শব্দে প্রত্যাগত হইলেন। রাঙাদিদির আদেশ হইল, 'নাতজামাই, বুঝিব তুমি কেমন কবি। মলের শব্দে ঠাওরাও দেখি, কোন্‌টি কে।' তোমরা শুনিয়া সুখী হইবে, আমি পরীক্ষায় উত্তীর্ণ হইয়াছিলাম। ]

১

ঝমর্ ঝমাং ঝম্, ঝমর্ ঝমাং ঝম্, বাজে ওই মল!
উঠিছে প'ড়িছে কি রে, নামিছে উঠিছে কি রে,
রূপ হর্ম্যে সঞ্চারিণী রাগিণী তরল?

ভ্রমর কি গুঞ্জরিছে, কোকিল কি ঝঙ্কারিছে,
নিভৃতির শান্তগৃহে খুলিয়ে অর্গল ?
সুন্দরীর উচ্চ-হাসি পেয়ে প্রাণ অবিনাশী,
অবিরল ছুটে কি রে আনন্দে চঞ্চল ?
ঝমর্ ঝমাৎ ঝম্, ঝমর্ ঝমাৎ ঝম্,
কেন আজি প্রতিধ্বনি হয়েছে বিহ্বল ?

মল বলে,—'আমি যার "বধূ" সে গো নহে আর,
মাতৃভাবে ভয় লজ্জা ডুবেছে সকল।'
বড় বধূ ওই আসে, শিশুরা পলায় ত্রাসে ;
চঞ্চলচরণ দাসী সহসা নিশ্চল !
ভ্রমর কি গুঞ্জরিছে ? কোকিল কি ঝঙ্কারিছে ?
মুখর বিরহ বলে, 'চল্ চল্ চল্'—
ঝমর্ ঝমাৎ ঝম্, ঝমর্ ঝমাৎ ঝম্, বাজে ওই মল !

২

ঝমর্ ঝমর্ ঝম্, ঝমর্ ঝমর্ ঝম্, বাজে ওই মল !
হল নারে ঘুরাইতে, প্রেম-চাবি ছুঁতে ছুঁতে,
না ছুঁইতে, বাজে কেন সোহাগের কল ?
ঝিল্লি সাথে নিশি বায় ঝাঁপ্ তালে গীত গায় ;
নিশি-মুখে ফুটে ওঠে গোলাপের দল !
রাজহংস কি কহিল, প্রাণ-কর্ণে কি গাহিল,
লজ্জা গেল ;—দময়ন্তী তনু টল্‌মল্ !
ঝমর্ ঝমর্ ঝম্, ঝমর্ ঝমর্ ঝম্,
তেমতি বধূর পায়ে বাজে ওই মল !

মল বলে,—'আমি যার "বধূ" সে গো নহে আর,—
ভগ্নীভাবে ভয় লজ্জা ডুবেছে সকল !'
'খোকার ঝিনুক কই ?' মেজ বউ বলে ওই,
অধরে গরল তার, নয়নে অনল !

কুহু-কুহু কুহরিত, অলিপুঞ্জ-মুখরিত,
বধূর যৌবন-কুঞ্জ মরি কি শ্যামল !
ঝমর্ ঝমর্ ঝম্, ঝমর্ ঝমর্ ঝম্, বাজে ওই মল !

৩

ঝুম্ ঝুম্ ঝুম্ ঝুম্, ঝুমুর ঝুমুর ঝুম্, বাজে ওই মল !
পদ্মদলে পরবেশি, হারাইয়া দশ দিশি,
ভ্রমরা গুঞ্জরে কি রে হইয়ে পাগল ?
অতনু কি মৃদু ভাষে, লুকায় উমার বাসে ?
পাছে ভাঙ্গে তপ, জলে হর-কোপানল !
কেন, কেন ম্রিয়মান্, হেমন্তে পাখীর প্রাণ ?
বসন্তের সাড়া পেয়ে তবুও বিহ্বল ?
ঝুম্ ঝুম্ ঝুম্ ঝুম্, ঝুমুর ঝুমুর ঝুম্ বাজে ওই মল !

মল বলে, 'আমি যার, চির লজ্জা সখী তার ;
ঢুলে পড়িয়াছে পিয়ে লাজ হলাহল !
চুম্বিয়ে চরণ তার, জাগাই গো বার বার ;
বধূর কেমন পণ, সকলি বিফল !'
ঘোমটা টানি মাথায়, সেজো বউ চলে যায় ;
পদ্ম-দলে বদ্ধ অলি হয়েছে বিকল !
ঝুম্ ঝুম্ ঝুম্ ঝুম্, ঝুমুর ঝুমুর ঝুম্ বাজে ওই মল !

৪

রুণু রুণু ঝুম্ ঝুম্, ঝুম্ রুণু রুণু ঝুম. বাজে ওই মল !
জল পড়ে ঝর ঝর, শীতে তনু থর থর,
ভাঙ্গা-গলা কোকিলার সঙ্গীত তরল !
শুনে শ্যাম নাহি এল, কঙ্কণ খসিয়া গেল,
ছল্ ছল্ আঁখি রাধা চাহে ধরাতল !
মিলন লজ্জার বুকে, মুখ গুঁজে অধোমুখে,
কহে ধীরে, 'হেথা হতে চল্ সখী চল !'

প্রণয়লতা হাসিতে চায়, গুরুজন !—একি দায় !
চঞ্চল মুখর ওষ্ঠে ঝাঁপিল অঞ্চল !

রুণু রুণু ঝুম্ ঝুম্ ঝুম্ রুণু রুণু ঝুম্,
মল বলে, 'বল, ওরে, সয়ে যেতে বল্ !'—
কবি বলে, 'আসে ওই, আমার আনন্দময়ী,
সরমে শিথিল তনু, ভরমে বিকল ;
যামিনীতে দেখা হলে সুধাব সোহাগ-ছলে,
তরল-জ্যোৎস্না-জলে ধুয়ে ধরাতল,
শারদীয়া শর্ব্বরী, সখি তোর গলা ধরি,
এমনি কি গান গায় ? বল্ সখি বল্ ?'
রুণু রুণু ঝুম্ ঝুম্, ঝুম্ রুণু রুণু ঝুম্ ওই বাজে মল !

## অশোক-তরু

হে অশোক, কোন্ রাঙ্গা চরণ চুম্বনে
মর্ম্মে মর্ম্মে শিহরিয়া হলি লালে-লাল ?
কোন্ দোল-পূর্ণিমায় নব-বৃন্দাবনে
সহর্ষে মাখিলি ফাগ্ প্রকৃতি-দুলাল ?
কোন্ চির-সধবার ব্রত উদ্যাপনে
পাইলি বাসন্তী শাড়ি সিন্দুর-বরণ ?
কোন্ বিবাহের রাত্রে বাসর-ভবনে
এক রাশি ব্রীড়া হাসি করিলি চয়ন ?
বৃথা চেষ্টা—হায় ! এই অবনী মাঝারে
কেহ নহে জাতিস্মর—তরু-জীব প্রাণী !
পরাণে লাগিয়া ধাঁধা আলোক-আঁধারে,
তরুও গিয়াছে ভুলে অশোক-কাহিনী !
শৈশবের আবছায়ে শিশুর 'দেয়ালা' ;
তেমতি, অশোক, তোর লালে লাল খেলা !

